হল। দেব, দেওয়া হবে বই কি মা! মনিবের পাওনা-গণ্ডা—তার উপর বাকতীর আমলান-খরচা হিসেবপত্র করে নিয়ে যা থাকবে সমস্ত তোমাদের—

ক্ষান্ত। কিন্তু আজ—

হল। দেখা যাক হিসেবপত্র করে—

বিশু। কেন মিথ্যে আশায় ভোলাচ্ছ গোমস্তা মশায়? বাড়তি এক ছিটেও হবে না—তুমি জানো, আমিও জানি।

ক্ষান্ত। হয় দিও, না হয় না দিও। এখন এই এত ক'টি ধান দাও, গোমস্তা মশায়। উনুন ধরিয়েছি, আমরা খই ভেজে খাব। দাদা সকাল থেকে খায় নি, পেটে পড়লে হয়তো একটু চাঙ্গা হবে, তাকে চাট্টি দেব।...এত বড় শীতের রাত ছোট মেয়ে যামিনী নিরম্বু থাকবে কেমন করে? ...কথা বলছ না যে! দুই মুঠো ধান গোমস্তা মশায়, এই রকম দুইটা মুঠো ধান। আমাদের ক্ষেতে-আর্জানো দাদার গতর-ঘামানো ধান—তার এই এত ক'টি। ...এই পা জড়িয়ে ধরলাম। বলো, দেবে তো?

হল। দেখ, দেখ—দিল অবেলায় ছুঁয়ে। নেয়ে মরতে হবে রেতের বেলায়।

হলধর পা ঝাড়া দিল। ক্ষান্ত ছিটকে গিয়ে পড়ল।

হল। ভেঁপো মাগী, মর্দানি করতে এসেছে! ভাইকে বলিস, সেরে-সুরে কাছারি যেতে। হিসেবপত্র হয়ে যাক। আগে ভাগে তুই এর মধ্যে কথা বলতে আসিস কেন শুনি? বিষয়-আশয়ের ব্যাপার—তুই এর কি বুঝিস রে হারামজাদি?

ক্ষান্ত। বুঝি নে গোমস্তা মশায়, বুঝতে পারি নে। ধান হল, ধান তুলে নিয়ে এল বাড়ির উপর—কেন তার ভাত আমাদের মুখে উঠবে না? কেন? কেন?

হল। বুঝবি কি করে? একে মেয়েমানুষ, তায় মুখ্যু।...চল্ রেঃ বিশে, আমি নিজে দাঁড়িয়ে থেকে মলন জুড়ে দিয়ে আসব।

হলধর ও বিশু বেরিয়ে গেল; ক্ষান্ত ছুটে রান্নাঘরের দিকে যাচ্ছিল, যামিনী এল।

যামিনী। কোথায় যাচ্ছ, পিসি?

ক্ষান্ত। উনুনে জল ঢালতে—

হঠাৎ দেখা গেল কান্তরাম টলতে টলতে বেরিয়ে আসছে।

যামিনী। একি? .. বাবা! উঠলে কেন? টলছ—আবার পড়ে যাবে। সর্বনাশ, তুমি শোওগে—শোওগে—

কান্ত। দিল না? পায়ে ধরে কেঁদে পড়ল, তবু দয়া করল না? ঠাকুর, এই তোমার রাজত্ব? তুমি জেগে আছ, না ঘুমুচ্ছ ঠাকুর?

যামিনী। (কান্তকে ধরল) চলো বাবা, তুমি শোবে চলো।--

কান্ত। যামিনা, যেতে পারিস একবার শশাঙ্ক-ভাইয়ের কাছে? তাকে মেরেছিলাম এই এত বড় এক ঢিল। মুখ থুবড়ে পড়ে গিয়েছিল। কিন্তু আমি তো মারি নি। শয়তানেরা মেরেছিল আমার এই হাতখানা দিয়ে।...তুই একবার যা। তার চেয়ে বেশি আইন তো কেউ পড়ে নি। তাকে জিজ্ঞাসা করে আয়, সকলের বড়ো যে আদালত, তার আইনে কি বলে?

যামিনীর গায়ে ভর দিয়ে সে দাঁড়াল।

বাড়ি ছেড়ে চলে যাবে, তার আয়োজন দেখা যাচ্ছে; আমিনা ঘরের মধ্যে, উঠানে রহিম। মাঝে মাঝে ঘোষকর্তার বাড়ি থেকে রসুনচৌকির আওয়াজ আসছে।

রহিম। কই, বড্ড যে দেরি করে ফেলছিস বউ—

আমিনা বেরিয়ে এল। তার হাতে বোঁচকা।

আমিনা। দেরি তো হবেই। সমস্ত বেঁধে-ছেঁদে নিতে হল।

রহিম। সমস্ত মানে তো ঐ খান দুই ভাঙা কাঁসি আর খান কতক কাঁথা-কাপড়। সুবিধা আছে। আমাদের সর্বস্ব নিয়ে যেতে হাঙ্গামা করতে হয় না।…দে, ওটা আমায় দে—

আমিনা। শোন, কথা রাখ।…এখনো বলছি, যেয়ে কাজ নেই।

রহিম। থাকি কেমন করে? ডাঙায় বাঘ, জলে কুমীর। এদিকে ঘোষকর্তা—প্রজার দরদে চোখে বান ডেকে যায়, কিছু করতে পারেন না বলে কত আফশোষ! আর ওদিকে আমিনুল হক—হক-কথা ছাড়া বলেন না, জাত-ভাই পেলে কাঁধে তুলে নাচান!…বউ, যাচ্ছি কি সাধ করে? যেতে কি মন চায়? এই রকম চলে যাব বলে কি নতুন করে ঘর ছেয়েছিলাম? রইল সাধের ঘর, রইল তিন পুরুষের ভিটে—

আমিনা। আর ঐ জামতলায় পড়ে রইল আমার খোকা।… ওগো আমি যাব না। আজ দু'বছর খোকার কবর আমি চোখে চোখে রাখছি—ওকে ফেলে যেতে আমি পারব না। পা জড়িয়ে ধরে আমি ঘোষকর্তা আর দারোগাকে ঠাণ্ডা করব।

রহিম। না বউ, আমার ইজ্জত আছে। ওদের মুখ দেখলে পাপ হয়—বরং চাইতে তোকে আমি যেতে দেব? কেরো বিদের মতো ওরা—কাছে এলে এখন গা শির-শির করে ওঠে। তাই তো চলে

অন্ধকার। মানুষ দেখা যাচ্ছে না, শুধু কলকের আগুন। ফড়-ফড় করে হুঁকো টানার শব্দ শোনা যায়। আলো জ্বললে দেখি, হলধর কান্তরামের দাওয়ায় জলচৌকির উপর খুঁটি ঠেশ দিয়ে ঝিমোচ্ছে। কলকের আগুন পড়ে গেল উঠানে।

বিশু বরকন্দাজ এল।

বিশু। গোমস্তামশায়, গোমস্তামশায়—

হল। কি রে বেটা?…উঃ, আগুন ছড়িয়ে নৈরেকার!

বিশু। খুঁটি ঠেসান দিয়ে ঐ রকম ঘুমোয়? এক্ষুনি যে পড়ে যাচ্ছিলে ঘুমের ঝোঁকে।

হল। ঘুম দেখলি কোথা? চোখ বুঁজে বুঁজে ভাবছিলাম। বাবুর বাড়ি এখন হৈ-হল্লা চলেছে। কত খাওয়া-দাওয়া, আমোদ-স্ফূর্তি! আর আমরা এখানে শীতের মধ্যে হি-হি করে মরছি।…বাবুর বিবেচনাটা দেখ, বিশ্বম্ভর। এই একটা রাত্তির—তা-ও ঐ গোরুর মতো আমাদের জোয়ালে জুতে দিয়েছে।

বিশু। তা গোরু বই কি! ওদের হল কাজ নিয়ে কথা। গোরুতে পেরে না উঠলে বেচে দেয়। আমরাও যখন আর পেরে উঠব না, ঝেঁটিয়ে দূর করে দেবে।

হল। আরে, গোরুগুলো কি ঝিমিয়ে পড়ল রে? চুপচাপ দাঁড়িয়ে, নড়াচড়া নেই—

বিশু। মুখের ঠুশি খুলে একটুখানি বেঁধে দিলাম ঐ জায়গায়। চাটি পোয়াল খেয়ে নিচ্ছে।

হল। তা বেশ করেছিস। সেই সন্ধ্যে থেকে খাটছে, শেষকালে গোমন্তি লাগবে ? বেশ হয়েছে। বেশ, বেশ—

বিশু। কিন্তু মানুষের শাপমন্তি যে লাগছে গোমস্তামশায়—

হল। মানুষের ? মানুষ আবার কে শাপ-শাপান্ত করতে আসবে এই নিশি-রাত্রে? হাতীপোতা এখনো মরে যায় নি। কার ঘাড়ে ক'টা মাথা—

বিশু। মুখ ফুটে না করলেও মনে মনে করছে। ···আচ্ছা গোমস্তা মশায়, খুঁটিখানেক ধান এদের দিলে কি ক্ষতি হয় ? ওর কি কোন হিসেব হবে ?

হল। খবরদার বিশে, খবরদার ! দেয়ালেরও কান আছে। এখুনি পাঁচ শালা গিয়ে কর্তার কান ভাঙাবে, সর্বনাশ হয়ে যাবে।

বিশু। কিন্তু গোরুগুলো তো ঐ খাচ্ছে কর্তার পোয়াল।

[ নেপথ্যে ক্ষান্ত। গোরুর চেয়েও আমরা হতভাগা— ]

হল। ( ক্রুদ্ধকণ্ঠে ) বলি দয়ার সাগর বিদ্যেসাগর হয়ে উঠেছিস তো শকুনির মতো জমিদারের উচ্ছিষ্ট খেঁটে বেড়াস কেন ? নিজের চরকায় তেল দিগে যা ; আর মহাত্মাগিরি ফলাতে হবে না। ··চল্ চল্— দেখা যাক কতটা বাকি।

কয়েক পা এগিয়ে হলধর থমকে দাঁড়াল ।

হল। হ্যাঁরে গোরু ক'টা—চারটে না ?

বিশু। চারটেই তো—

হল। এক, দুই, তিন, চার, পাঁচ—ঐ যে পাঁচটা। পাঁচটা জুটল কোত্থেকে ?

বিশু। তাই তো—পাঁচটাই তো। পোয়াল খাবার লোভে কাদের গোয়ালের গোরু দড়ি ছিঁড়ে এসে জুটেছে।

হল। শয়তানি দেখ। আচ্ছা করে তুলো ধুনে দিয়ে আয়। ভাত থাকলেই কি যত কাক এসে জুটবে? মানুষ বলো, গরু বলো—সব ঐ এক রীত?

বিশে চলে গেল। আবার তখনই ফিরে এল।

বিশু। ( ফিস-ফিস করে ) গোরু নয়, চোর—

হল। চোর?

বিশু। হ্যাঁ, মানুষ গোরু সেজে রয়েছে। কাপড় জড়িয়ে চারটে গোরুর মাঝখানে দু-হাত দু-পা মেলে গোরু হয়েছে, পোয়ালের নিচে থেকে দোদার ধান বস্তায় পুরছে। বেড় দিয়ে ধরে ফেলতে হবে, আমি তাই ঘাঁটা দিই নি।

হল। দিস নি তো? বেশ করেছিস, বুদ্ধির কাজ করেছিস—

বিশু। তা তুমি আস্তে আস্তে সরে পড়ছ নাকি, গোমস্তা মশায়?

হল। সরে পড়ব মানে? মানুষ-জন ডেকে নিয়ে আসি। একজনে দু'জনে গোয়াতুর্মি করা ঠিক নয়।

বিশু। চোর তো একটা...আমরা তবু দু'জন—

হল। একটা ঐ সামনে। আশেপাশে কত জন আছে ঠিক কি? ওরা একা আসে না।...যা ভেবেছিস, তা নয়। পালাচ্ছি নে। মানুষ-জন ডেকে দলসুদ্ধ ধরতে হবে। দাঁড়িয়ে দাঁড়িয়ে তুই নজর রাখ।... আসছি।

হলধর সরে পড়ল।

বিশু। হুঁ-হুঁ। দাঁড়িয়ে দাঁড়িয়ে মশা তাড়াই আর কি!

লাঠি বাগিয়ে বিশু টিপি-টিপি চলল।

[ নেপথ্যে বিশু। কি বাছাধন! ]

[ নেপথ্যে কান্ত। ও হো-হো—মেরে ফেললেছে। ]

হলধর এল।

হল। কান্ত না? মার্, মেরে ফেল্ নচ্ছার বেটাকে।……ওরে শয়তান, এই তোর অসুখ? আরও মার্—

ক্ষান্ত কান্তকে জড়িয়ে ধরে নিয়ে এল। কান্তর মাথা ফেটে রক্তের ধারা বইছে।

ক্ষান্ত। আর মেরো না—রক্ষে কর। অসুখই সত্যি। দাদা সজ্ঞানে যায় নি গোমস্তা মশায়, ক্ষিধের টানে টানে গিয়েছে। ওর জ্ঞান ছিল না। মেরো না—মরে যাবে।

বিশু। ভির্মি লেগেছে—

হল। ভিরকুটি। বুঝলি নে, ছুতো ধরেছে। ঘাড় ধরে ঝেড়ে দে আর গোটাকতক পিঠের উপর—

ক্ষান্ত। মাথা কেটে গেছে। রক্ত পড়ছে। দাদা যে পড়ে গেল!

কান্ত সত্যিই ঢলে পড়ল।

হল। অ্যাঁ? …তাই তো! তোরই দোষ, বিশে। রোগা মানুষ, কার হুকুম মতো তুই মারতে যাস? আমি খোদ উপস্থিত রয়েছি—আমি কি বলেছি? থানা আছে, পুলিশ আছে, হেপাজৎ করে দিবি—

ক্ষান্ত। ওরে, কে কোথায় আছ—দাদাকে মেরে ফেলেছে এরা—

সেই বোঝা কাঁধে রহিম এল; সঙ্গে আমিনা।

রহিম। গোলমাল কিসের? কি হয়েছে?

হল। রহিম?

রহিম। হাঁ, রহিম।…আর এস্তাজারির ধার ধারি নে। ঘর পুড়িয়ে দিয়ে এসেছি। মুনফা করবে কি—শুধু যে পোড়ামাটি!

ক্ষান্ত। দেখ রহিম-ভাই, দাদাকে মেরে ফেলেছে, দেখ—

রহিম। ছাড়ো—সরে যাও বলছি। কেঁদো না, দিদি। এই আবাদে একদিন আমার নানা আর তোমার বুড়ো-দাদা এক মাচায় বসে বাঘ তাড়াত। আবার আমরা মিলে মিশে যত দুষমন আছে, তাড়িয়ে দেব। পালাচ্ছ কোথায়? কান্ত-ভাই মরে তো জবাবদিহি করতে হবে।

হল। চোর-ছে্যাচড়কে মারবে, তার জবাবদিহি কিসের?

শশাঙ্ক ও যামিনী প্রবেশ করল।

শশাঙ্ক। চোর? কে চোর—শুনি?

রহিম। উঠোন থেকে কান্তরামের গতর-ঘামানো ধান নিয়ে যেতে এসেছে—আর চোর হল কান্ত!

হল। হয় কিনা জিজ্ঞাসা করে দেখ্ তোদের মুরুব্বিকে। আপনি তো অঢেল আইন পড়ে পাশ করে বসে আছেন। শুনুন, সকল বৃত্তান্ত। এস্টেট থেকে আমরা ওর যাবতীয় ফসল ক্রোক করেছি। তা সত্ত্বেও রাত্তির বেলা ধান সরাচ্ছিল। আইনের কোন্ ধারায় এটা পড়ে, বলে দিন।

শশাঙ্ক। আর একটা বড়-আইন আছে হলধর, সকল মানুষের বেঁচে থাকবার অধিকার—

এই সময়ে আকবর আলি ও কতকগুলি চাষী এসে উপস্থিত হল।

আকবর। একটুখানি ভাল আছ, অমনি উঠে এসেছ? সর্বনেশে মানুষ তুমি! ডাক্তারদের গুলে খাওয়ালেও তোমার অসুখ সারবে না—

শশাঙ্ক। তা এত মানুষ দল বেঁধে এসেছ আমাকে গ্রেপ্তার করে নিয়ে যেতে?

আকবর। এদের নিয়ে যাচ্ছি যোধকর্তার কাছে—

রহিম। কেন?

আকবর। দিন-মজুরি করে খায় বেচারারা। সারাদিন বেগার খাটিয়েছে—সন্ধেবেলা বিদায় দিল। ভেবেছে কি এরা? নেমন্তন্ন খাওয়াতে সবাইকে বিয়েবাড়ি নিয়ে যাচ্ছি।

শশাঙ্ক। চলো—চলো। আমারও যে নেমন্তন্ন। কান্তরাম, যাবে নাকি?

কান্তরাম ঘাড় নাড়ল।

শশাঙ্ক। না থাক। কান্ত, একে শুইয়ে দাও। ভয় নেই, সেরে যাবে।

আকবর। কিন্তু তোমার যাওয়া চলবে না, শশাঙ্ক-ভাই। গোল-মালের মধ্যে কিছুতে তোমায় যেতে দেব না। তোমাকে সেরে উঠতে হবে।

শশাঙ্ক। নেমন্তন্ন যে আমি অনেকদিন খাই নি—

আকবর। আঁধারের মধ্যে একটিমাত্র উজ্জ্বল আলো—তোমার জীবনের অনেক দাম। তুমি বাড়ি ফিরে যাও—

শশাঙ্ক। ফিরে যাব? [illegible] আলো! না। আমার সাধনা, যার জন্য শেষ রক্তবিন্দু পর্যন্ত পণ করেছি, তার থেকে ফিরে যেতে বলছ আকবর আলি?

আকবর। এসব ছোটখাটো ঘরোয়া ঝগড়া, ভাই। তুমি চেয়েছ দেশের স্বাধীনতা—

শশাঙ্ক। হ্যাঁ, স্বাধীনতা। মিথ্যে ভয় থেকে স্বাধীনতা, অন্যায়ের বিরুদ্ধে মাথা তুলে দাঁড়াবার স্বাধীনতা, মানুষের মতো বেঁচে থাকবার স্বাধীনতা। সে স্বাধীনতা কান্তরামের, রহিম মিঞার, তোমার, আমার, সকলের। মহেশ্বর-কোম্পানিকে এসেমব্লিতে পাঠিয়ে ইংরেজের বিপক্ষে কড়া কড়া বক্তৃতা করানো—আর তাঁর আত্মীয়-পরিজনদের জন্য ভাল ভাল কতকগুলো চাকরি বাগানোর স্বাধীনতা নয়—

বিয়ের বাসর। প্রবীরের পাশে বধূবেশিনী অরুন্ধতী। অনেক মেয়ে ভিড় করেছে। তার মধ্যে একটির প্রায় কনুই অবধি চুড়ি পরা —নাম মনোরমা।

মনোরমা। ও বর, গান গাইতে হবে। ঘাড় নাড়লে শুনছি নে।

প্রবীর। ঘাড় নাড়ব কেন? কাপুরুষ ভেবেছেন? নিশ্চয় গাইব। বাজান—আপনি বাজাতে শুরু করুন।

সুনন্দা। বাজাতে ও পারে না—

প্রবীর। যা পারেন, তাতেই চলবে। গানেই টেনে নিয়ে চলবে বাজনা।

মনোরমা। বাজাব কি? কি আছে এখানে?

প্রবীর। চুড়ি বাজান। আজ্ঞে হ্যাঁ—চুড়ি। ওতেই চলবে।

মনোরমা। হাতীপোতার বাড়ির চুড়ি—নিরেট জিনিষ। এ বাজবে না।

সুনন্দা। বকামি কোরো না। সবাই মিলে বলছি, গাও না একটা কিছু—

প্রবীর। গাইব?

সুনন্দা। হ্যাঁ গো, হ্যাঁ। কত আর বলব?

প্রবীর। দুয়োর এঁটে দিন তবে। আমার কি, আপনারা সামলাতে পারলে হয়। ধরলাম তা হলে—

(গানের সুরে) একদা এক বাঘের গলায় হাড় ফুটিয়াছিল। বাঘ তো যন্ত্রণায় ছটফট করিতে লাগিল।

সুনন্দা। থামো ভাই, থামো।·· ছটফট আমরাও করছি—

প্রবীর। ভারি অন্যায়। গানের মাঝখানে গণ্ডগোল করেন কেন? এখনো অনেক আছে—

( গানের সুরে ) বাঘ ছটফট করিতে লাগিল। ভয়ঙ্কর ছটফট করিতে লাগিল। তারপর ছুটাছুটি করিয়া সকলকে ডাকিয়া ডাকিয়া বলে, গলার হাড় বাহির করিয়া দাও। ভাই রে, রক্ষা করো—রক্ষা করো—

সুনন্দা। হাতজোড় করে আমরাও বলছি—ভাই রে, রক্ষা করো—রক্ষা করো—

প্রবীর। রক্ষা পেতে চান তো এক্ষুনি আপনি গান ধরুন—

সুনন্দা। আমি কি তেমন—

প্রবীর। বিনা ভূমিকায়। নইলে আমার গান চলল আবার—

( গানের সুরে ) তখন বকপক্ষী বাঘের কাতর আবেদনে করুণার্দ্র হইয়া—

সুনন্দা মৃদুকণ্ঠে একটা গান গাইল।

মনোরমা। এবারে একটা কথা বল দিকি, ভাই। পছন্দ হয়েছে ?

প্রবীর। পছন্দ ?

সুনন্দা। হ্যাঁ গো হ্যাঁ। মনে ধরেছে কি ?

প্রবীর। তা অপছন্দের কি আছে বলুন। দামি আসবাবপত্র, গা-ভরা হীরের গয়না···এ সমস্ত অপছন্দ করবে, সে তো আস্ত গাধা।

সুনন্দা। এ তো নিন্দে কথাই হল, ভাই—

প্রবীর। নিন্দে কি বলছেন, দিদি ?

সুনন্দা। বড় স্কলার তুমি—বইয়ের কথা জিজ্ঞাসা করলে যদি বলো, মলাট খুব ভাল—সেটা বইয়ের নিন্দে হল কিনা বলো। এখানে অবশ্য বইয়ের কথা নয়, বউয়ের কথা।

প্রবীর। বউ আপনাদের তরফের মেয়ে বলে তাকে স্নেহাই

দেবেন, আর আমি পরের ছেলে—আমাকেই সব ঝকি পোহাতে হবে, আমি গান গাইব, আপনাদের জেরার জবাব দেব, এ কেমন বিচার বলুন বিয়ে তো একলা আমার হয় নি, অরুন্ধতীরও হয়েছে। তার জবাবটা আগে শুনব।

সুনন্দা। বিয়ের কনে কিছু বললে তোমরাই দুষলে, দেখ—মেয়েটা কি রকম বেহায়া!

প্রবীর। কথা না বলে, মাথা নাড়িয়ে জানিয়ে দিক!…উহু-হু! দিদি, চিমটি কাটছে—ঘোরতর চিমটি—

অরু। মিথ্যে কথা।

প্রবীর। কথা বলে ফেলেছে, কথা বলে ফেলেছে। তাহলে আর কি! স্পষ্ট করে বলে দাও, সবাই শুনে যান—সেই একদিন যেমন বলেছিলে।…বলবে না? কথাটা ফাঁস করে দিই তাহলে? যেদিন বাতি ধরে আপনাদের এই জমিদারি-চক্কোর থেকে সরিয়ে দিয়েছিল, সেই সময়ে বলেছিল— আমাকে ওর খুব—খু-উ-উ-ব পছন্দ। দেখুন, ঐ দেখুন—জিভ বের করে ভেঙচাচ্ছে।

অরু। মিছামিছি লাগাচ্ছে আমার নামে—

মহেশ্বরের স্ত্রী চন্দ্রমুখী প্রবেশ করলেন।

চন্দ্রমুখী। তোরা মা, এইবার একটু ছেড়ে দে। খাবার দিচ্ছে।

সুনন্দা। এখানে দিতে বলো, মামি-মা। আমরা সামনে বসে খাওয়াব তোমার জামাইকে। আজকে ছুটি নেই।

চন্দ্রমুখী। ঠাকুর, এখানে নিয়ে এসো তবে—

প্রকাণ্ড থালা ও অনেকগুলো বাটি নিয়ে রসুয়ে বামন এল।
চন্দ্রমুখী সাজিয়ে দিয়ে চলে গেলেন।

প্রবীর। বাপ রে বাপ—থালা না দিগন্ত-বিস্তৃত প্রান্তর? বাটির মধ্যে আমিই ঢুকে পড়ে স্বচ্ছন্দে লুকিয়ে থাকতে পারি।

মনোরমা। এ আমাদের হাতীপোতার বন্দোবস্ত। জামাই খাওয়ানোর বাসন—

প্রবীর। কিন্তু জামাইও যে মানুষ—হাতী নয়।…সর্বনাশ, এত দিয়ে গেছে— এ যে বিশজনের খোরাক!

মনোরমা। এতেই আঁতকে উঠলে? আমার বড় কাকা যে এক একবেলায় পুরো একটা পাঁঠাই শেষ করে দেন।

প্রবীর। হাতীপোতায় পাঁঠার বড় দুর্দিন তা হলে?

মনোরমা। টাকা খরচ করে তাই বাইরে থেকে আমদানি করতে হয়।

অরু। (মৃদু কণ্ঠে) জামাই করে—

সকলে হেসে উঠল।

প্রবীর। খবরদার!

সুনন্দা। এসব এ-বাড়ির দস্তুর, ভাই। এককালে বড় জমিদার ছিলেন, সেই জমিদারি ঠাট চলে আসছে।

প্রবীর। বিশভাগের এক ভাগও খেতে পারব না। সত্যি বলছি, নষ্ট হবে। তুলে নিন।

মনোরমা। নষ্ট হবে কেন? কত কুকুর বিড়াল রয়েছে—

অনেকদূর থেকে আওয়াজ আসছে— ফটক খোল' 'আমরা ঢুকব'…ইত্যাদি।

মনোরমা। শুনছ না? ঐ শোন—ঐ শোন—

প্রবীর। কুকুর কেন হবে? মানুষ…গণ্ডগোল হচ্ছে—

মনোরমা। হ্যাঁ—মানুষ! রাস্তার ভিখারি আবার মানুষ নাকি? শোন না, কেঁউ কেঁউ করছে—

প্রবীর। কেঁউ-কেঁউ? গণ্ডগোল…অনেক মানুষের বচসা—

সুনন্দা। ব্যস্ত হয়ো না, ভাই। ওরকম এ-বাড়িতে হামেশাই হয়ে থাকে। ঝুড়ি-ঝুড়ি ভাত ফেলা যায় কিনা, রাজ্যের ভিখারি আর পাতি-কাক এসে ভিড় করে। ...ও কি, হয়ে গেল? উঠে পড়লে যে!

মনোরমা। এ রকম পাখীর খাওয়া খেয়ে বাঁচ কি করে?

সুনন্দা। ভয় পেয়ে গেলে নাকি? অমন রোজই হয়ে থাকে—

কিন্তু ব্যাপার উগ্র হয়েছে। মহেশ্বরের উদ্বিগ্ন কণ্ঠ শোনা যায় 'অত লোক; কি সর্বনাশ, কি চায় ওরা?'

সুনন্দা। মামার গলা। মানে, তোমার শ্বশুরের। বাসর ছেড়ে যেতে নেই ভাই, বেরিও না—বেরিও না—

প্রবীর তখন উঠে দাঁড়িয়েছে

## অষ্টম দৃশ্য ঘোষকর্তার বাড়ির উপরের হল

মহেশ্বর ও হলধর

মহেশ্বর। কি মতলব ওদের? কি চায়?

হল। বলছে, নেমন্তন্ন খাবে। চিনে-জোঁকের মতো হুজুর, না খেয়ে ছাড়বেই না। ঐ—ঐ রে—ফটক ভেঙে ফেলল—

মহেশ্বর। এক এক সিকি হিসেবে দিয়ে দাও সবাইকে। আমার নাম করে বলো খাজাঞ্চিকে। চলো—চলো—

দুজনে দ্রুত নিচে উঠানে নেমে এলেন। চাষীরা তখন ফটক ভেঙে ঢুকে পড়েছে।

আকবর। সিকি দিচ্ছ ভিক্ষে? যা খাচ্ছে ঐ ভদ্রলোকেরা, ঠিক তাই খাব। ওসব জুগিয়েছি তো আমরা।

হল। শোন আস্পর্ধার কথা। যত বড় মুখ নয়, তত বড় কথা। কুত্তার পেটে ঘি সইবে কি? রোঁয়া পুড়ে যাবে—

রায়সাহেব। পুলিশে খবর দিন, বেহাই। গেট ভেঙে ঢোকে এত বড় বুকের পাটা! দারোয়ানদের মোতায়েন করে দিন, এক শালাও বেরুতে না পারে।

মহেশ্বর। মার্—চাবকা বেটাদের—হরদম চাবুক লাগা। চোরের আবার ডাগুর গলা? ধান চুরি করবে, আবার চোখ রাঙাতে আসবে?

রহিম। চোর বোলো না। চোপরও! কাস্তের ফাটা-মাথার গরম রক্ত লেগে আছে, টুঁটি চেপে ধরব এই হাতে—

শশাঙ্ক রহিমকে সরিয়ে দিয়ে এগিয়ে দাঁড়াল।

শশাঙ্ক। কেন এদের চোর বলছেন, কাকাবাবু? চোর তো আপনারা—

মহেশ্বর। আমরা মানে?

শশাঙ্ক। আপনি এবং আপনার মতো আর যাঁরা আছেন। অন্যের জীবিকা ফাঁকিজুঁকি দিয়ে নিয়ে নবাবি করা যাদের পেশা। ওদের ক্ষেতে ধান হয়, ওরা তা চোখেও দেখতে পায় না। ম্যাজিকে উড়ে এসে আপনার অট্টালিকা হয়, মোটর-গাড়ি হয়, সোনা-হীরা-মুক্তা হয়, পোলাও-কালিয়া চোষ্য হয়—যেমন খুশি ফেলেন, ছড়ান, ভোগ করেন।…কিন্তু কোটি কোটি এরা না খেয়ে থাকবে, আর আপনার অজস্র ভাণ্ডার কিছুতে নিঃশেষ হবে না, এ অবিচার এই চৌর্যবৃত্তি আর চলতে দেব না আমরা—

মহেশ্বর। আমরা চোর?

প্রবীর দ্রুত উপরের হলে বেরিয়ে এল। পিছনে মেয়েরা।

সুনন্দা। বেরুতে নেই ভাই, বেরিও না—বেরিও না—অলক্ষণ। ঝগড়াঝাটি হচ্ছে, আমাদের কান দেবার গরজ কি? এসো, ঘরে এসো—

মহেশ্বর। শুনুন রায়সাহেব, বলছে কি শুনুন। আপনি আমি সবাই হলাম চোর—

শশাঙ্ক। হ্যাঁ, চোর। একশবার বলব, চোর আপনারা। বাবু চোর, মহদাশয় চোর। রাতের অন্ধকারে চুপি-চুপি বেরুতে হয় না, আপনাদের চুরি দিনদুপুরে। ধর্ম, সমাজ—সমস্ত আপনাদের পক্ষে। সুশ্রী সুন্দর সুপুষ্ট দেহ—আপনাদের প্রাচুর্যের সামনে হাত পেতে দাঁড়িয়ে আছে, যাদের সর্বস্ব চুরি করেছেন তারাই—

রায়। বেশ বলছে হে! ছোকরাটি কে?

মহেশ্বর। আমাদেরই মাতুল-গোষ্ঠীর কুলাঙ্গার। দেখুন না, দলবল নিয়ে সেনাপতি সেজে যেন লড়াই করতে এসেছে।

রায়। সৈন্যদের তেজ দেখ না! কি রকম বুক চিতিয়ে দাঁড়িয়েছে! যেন এক এক জাঁদরেল পালোয়ান। চামড়ার নিচে শুধু হাড় ক'খানা—তবু যদি রক্তমাংস থাকত একটু বেটাদের!

শশাঙ্ক। সে-সব থাকতে দিয়েছেন নাকি? রক্ত-মাংস কেটে এনে সিন্দুক বোঝাই করেছেন।

মহেশ্বর। এই পাঁড়ে, তেওয়ারি, এই বিশে, হচ্ছে কি? ফটক বন্ধ করছিস না কেন? দড়ি দিয়ে বাঁধ একটা একটা করে—

আকবর। না—না। ভাইসব, তোমরা যা—আমরাও তাই। দশ টাকা মাইনের তোমাদের মনুষ্যত্বকে কিনে ফেলেছে নাকি! তোমাকে আমাকে নিংড়ে শুষে নিয়ে হচ্ছে এই সব খাওয়া-দাওয়া, আমোদ-স্ফূর্তি।

মহেশ্বর। হারামজাদা হাভাতেদের দল—বলছি, কানে যাচ্ছে না? উঁ, নড়ছিস না যে তোরা? নিমকহারাম!...আচ্ছা, আমি যদি নি এখনো।

মহেশ্বর দুটি বন্দুক নিয়ে এলেন।

মহেশ্বর। ফায়ার করব। দু-দশটা ঘায়েল করে তারপর কথা—

চন্দ্রমুখী, প্রবীর ও মেয়েরা তাড়াতাড়ি নিচের বারান্দায় নেমে এলেন। চন্দ্রমুখী মহেশ্বরের হাত ধরলেন।

চন্দ্রমুখী। ক্ষেপে গেলে নাকি? শুভ-কাজের মধ্যে এ কি কাণ্ড! আমি মাথা খুঁড়ে মরব।

প্রবীর। (বন্দুক চেপে ধরে) ছাড়ুন, ছেড়ে দিন বন্দুক। শশাঙ্ক, আকবর, কি হচ্ছে এখানে এই সব ক্ষ্যাপামি?

আকবর। প্রবীর? তুমি বর?…নেমে এসো—নেমে এসো আমাদের মধ্যে—

চন্দ্রমুখী। উঠে এসো বাবা। বাসরে চলো। বেরুনো অলক্ষণ।

সুনন্দা। চলে এসো জামাই, চলে এসো—

রহিম। পিছুলে চলবে না। বোঝাপড়ার সময় এসেছে। আমাদের আগে এসে দাঁড়াতে হবে আপনাকে—

আকবর। কোন দিকে যাবে, কমরেড? মাঝের মানুষ তোমরা—কোন দিকে যেতে চাও? উপরে ঝলমলে আলো, সোনায় মোড়া হাতীপোতার উঁচু ঘরের মেয়েরা। নিচে অন্ধকার—সারবন্দি ঐ বুভুক্ষুর দল—জানোয়ারের সামিল।…দু'দিক থেকে বাহু বাড়িয়েছে তোমার দিকে। ডাকছে হাতীপোতা ঐশ্বর্যের মায়া বিস্তার করে—আর ডাকছে ঐ সর্বহারার দল, পরম প্রত্যাশায় মুখের দিকে চেয়ে—

প্রবীর ধীরে ধীরে সিঁড়িতে এল।

আকবর। আনন্দ কর। ইনক্লাব জিন্দাবাদ!

উল্লসিত জনতা। শশাঙ্ক সিঁড়ির কয়েক ধাপ উঠে আলিঙ্গন করল প্রবীরকে। উন্মাদের মতো ছুটে এসে মহেশ্বর বন্দুকের কুঁদো দিয়ে আঘাত দিলেন। শশাঙ্ক নিচে গড়িয়ে পড়ল।

প্রবীর। আমারও জায়গা ঐখানে···নিচে, ওদের মধ্যে।

প্রবীর নিচে গিয়ে শশাঙ্ককে তুলে ধরল। দেখা গেল, অরুন্ধতীও নেমে আসছে।

মহেশ্বর। অরু, অরু মা, তুই কোথা চললি ?

অরু। পথ ছাড়ো, বাবা। যেখানে আমার স্বামী রয়েছেন সেইখানে।

নেমে সে জনতার মধ্যে শশাঙ্কর কাছে এল

অরু। শশাঙ্ক-দা, শশাঙ্ক-দা !

শশাঙ্ক। বিয়ের নেমন্তন্ন করে এসেছিলি। তাই এলাম, বোন—

মহেশ্বর। আগুন! বেহাই, সব জায়গায় আগুন ধরে গেছে। মেয়ে-জামাই পর হয়ে গেল।

জনতা তখন নিঃশব্দ, শোকাচ্ছন্ন। শশাঙ্ককে নিয়ে ধীরে ধীরে তারা চলে যায়। প্রবীর এবং অরুন্ধতীও যাচ্ছে।

মহেশ্বর। অরু, অরু মা আমার—

রায়সাহেব। প্রবীর, প্রবীর—

মহেশ্বর। চলে গেল। বুড়ো মানুষ—আমরা যেতে পারলাম না—একা-একা পড়ে রইলাম। বেহাই, কেউ রইল না আমাদের—

বিহ্বলদৃষ্টিতে মহেশ্বর ও রায়সাহেব মিছিলের দিকে চেয়ে রইলেন।

## নবম দৃশ্য

## শশাঙ্কের ঘর

শয্যায় নির্জীবের মতো শশাঙ্ক। শিয়রে মা। আকবর আলি, অরুন্ধতী, প্রবীর, রহিম ও কাস্তরামকে কোণের দিকে দেখা যাচ্ছে।

শশাঙ্ক। সকালের দেরি কত, মা?

মা। দেরি নেই, বাবা। শুকতারা উঠবে এইবার।

শশাঙ্ক। এখনো ওঠে নি? আঁধারে হাঁপিয়ে উঠছি, মা। চোখ বুঁজলেই গোল গোল আঁধারের কুণ্ডলী চাকার মতো ঘোরে।···মেয়াদ শেষ হয়ে এল, নতুন প্রভাত কি আমি দেখে যেতে পারব না?··· চারিদিকে মা, সোনার আলোয় ভরে যাবে। মানুষ জেগে উঠবে। অন্ধকারের সাপ-বাদুড়-পেঁচা আড়ালে গা-ঢাকা দেবে।

আকবর। কষ্ট হচ্ছে, শশাঙ্ক ভাই?

শশাঙ্ক। হ্যাঁ ভাই বড় কষ্ট।···সেই যখন একেবারে প্রথম বয়স, তখন থেকে স্বপ্ন দেখছি—পৃথিবীতে আসবে অনন্ত শান্তি, হাসিমুখ নরনারী, সকলের চোখে আশার আলো—ঘরে ঘরে স্বাস্থ্যোজ্জ্বল সুন্দর শিশু—তাদের কেউ হবে ইঞ্জিনিয়ার, কেউ ডাক্তার, কেউ কবি, কেউ বিজ্ঞানী, কেউ শিল্পী, কেউ ভাবুক—তারা স্বর্গের ফুল ফোটাবে পৃথিবীতে। পশুর হানাহানি শেষ হয়ে যাবে। আসছে···আসছে··· আসছে। কিন্তু আমি দেখে যেতে পারলাম না।···কাঁদছ মা? আমারও কান্না পাচ্ছে। মানুষ ছেড়ে যেতে আমার মন চাইছে না। কাছে আয়, অরুন্ধতী। সেই প্রভাত যখন আসবে, তোর শশাঙ্ক-দাকে মনে করবি। ফুর্তির মধ্যে ভুলে যাস নে, ভাই। আর একবার মনে

**দেশ**—( ২৭শে কার্ত্তিক, ১৩৫০ )...বিষয়বস্তুর দিক থেকেও গ্রন্থখানির অভিনবত্ব অনস্বীকার্য্য। বর্ত্তমান গ্রন্থে মনোজবাবু এমন সব নরনারীর কাহিনী বর্ণনা করেছেন যাঁদের বৈচিত্র্যময় দানে বাঙ্গালার রাষ্ট্রীয় আন্দোলনের ইতিহাস সুসমৃদ্ধ—অথচ যাঁরা আমাদের লেখক-লেখিকাদের কাছ থেকে সুবিচার পান নি। অবশ্য এই সুবিচার না পাওয়ার কারণ বোধ হয় এই যে, এঁদের অধিকাংশ কার্য্যই ছিল ভূগর্ভনিহিত। ফলে, এঁদের দুঃসাহসিক বৈচিত্র্যময় কার্য্যাবলীর ইতিহাস অস্পষ্ট এবং বর্ত্তমানে বিস্মৃতপ্রায়। 'ভুলি নাই'-এর মারফৎ মনোজবাবু এমনই কয়েকজন দুঃসাহসী বিপ্লবী নেতার সঙ্গে আমাদের পরিচয় করিয়ে দেবার চেষ্টা করেছেন...

**যুগান্তর**—( ২৮শে নবেম্বর, ১৯৪৩ ) বিপ্লববাদকে কেন্দ্র করিয়া একদা বাংলার তরুণ-সম্প্রদায় অগ্নিমন্ত্রে দীক্ষা গ্রহণ করিয়াছিল, সেই সময় বাঙ্গালী যুবকেরা হাসিমুখে জেলে গিয়াছে, ফাঁসীকাঠে ঝুলিয়াছে; তারপর মত ও পথের পার্থক্য হয়ত বিলক্ষণ ঘটিয়াছে। কিন্তু যাহারা সেদিন জীবন বলি দিয়াছিল, তাহাদের সাধনা তো মিথ্যা নয়; তাহাদের ভোলা যায় না। সেই অগ্নিযুগের পটভূমিকায় লেখক কয়েকটি স্বাধীনতাকামী তরুণ-তরুণীকে লইয়া এই কাহিনী গড়িয়া তুলিয়াছেন। পড়িতে পড়িতে মনে হইল ইহাদের সকলকেই চিনি; কুন্তলদা, উমারাণী, মায়া, সরোজ—সকলেই আমাদের আপনার জন। ইহাদের কাহিনী স্বভাবসিদ্ধ দরদের সহিত ফুটাইয়া তুলিতে পারিয়াছেন, এইখানেই মনোজবাবুর কৃতিত্ব।

**আনন্দবাজার পত্রিকা**—( ৫ই ডিসেম্বর, ১৯৪৩ ) বাঙ্গালার বিপ্লব-যুগের কয়েকজন বিপ্লবীর চরিত্র এই উপন্যাসের বিষয়বস্তু। বিপ্লব-নেতা কুন্তল সরকার একটি বিপ্লবী দলের নেতা। তাঁহার আহ্বানে এবং তাঁহার চরিত্রের আকর্ষণে কতিপয় তরুণ-তরুণীকে লইয়া দলটি গড়িয়া উঠে। ঐ দলেরই অন্যতম সদস্য শঙ্কর রায়ের কথার মধ্য দিয়া লেখক ফুটাইয়া তুলিয়াছেন—ঐ দলের অন্যান্য সদস্য-সদস্যা এবং নেতা কুন্তলদার ত্যাগ, দুঃখবরণ, নিষ্ঠা আর তেজস্বিতার কাহিনী।...

**পূর্ব্বাশা**—( কার্ত্তিক, ১৩৫০ )...উনিশ-শ তিতাল্লিশ সালের বাংলাদেশে স্বাধীনতা-আন্দোলনের ধারা আমূল পরিবর্ত্তিত হইয়াছে, স্বাধীনতার আদর্শও এখন স্বতন্ত্র। কিন্তু সে যুগের বিপ্লবী কর্ম্মীরা তাহাদের ধ্রুব আদর্শপ্রীতি ও নিরলস কর্ম্মপ্রেরণার জন্য নমস্য হইয়া থাকিবেন। গ্রন্থকার তাঁহার এই আধুনিকতম

গ্রন্থে কতকগুলি অর্দ্ধকাল্পনিক চরিত্র ও কাহিনীর সাহায্যে প্রাগুক্ত কর্ম্মীদের স্মৃতি-তর্পণ করিয়াছেন।...

কাহিনীগুলির কাল উনিশ পাঁচ হইতে উনিশ। কিন্তু রচনাকালে অপেক্ষাকৃত আধুনিক উনিশ শ তিরিশ হইতে পঁয়ত্রিশ সালের সন্ত্রাসবাদ আন্দোলনের কথা গ্রন্থকারের অজ্ঞাতসারে মনে আসিয়াছে।...মৃন্ময়িকা শীর্ষক অংশে উনিশ শ একুশ ও ছত্রিশ মিলিয়া গিয়াছে। তাহাতে একটি বিশেষ সুফল হইয়াছে যে জাতীয় আন্দোলনের গতি যে পরিবর্ত্তিত হইয়াছে, তাহার আভাস পাওয়া সম্ভব হইয়াছে। পরিশেষে মানুষের ভবিষ্যৎ সম্বন্ধে যে বলিষ্ঠ কল্পনা করা হইয়াছে, তাহা পাঠকের মনে বর্ত্তমান দুরবস্থার মধ্যেও আশার সঞ্চার করিবে।

**শনিবারের চিঠি**—( আশ্বিন, ১৩৫০ ) নূতন বিষয়বস্তু লইয়া নূতন ভঙ্গিতে লেখা উপন্যাস, দুঃসাহসিকতার প্রদীপ্ত।

**Amrita Bazar Patrika** :—The book deals with the recent political phase of Bengal. Mr. Bose is perhaps the first of his class to use this romantic but grim period of hide-and-seek game by emotional youths as the theme of his story. But he has executed his task judiciously. The personalities he has introduced are brilliant....Shankar the narrator is vivid, lively and absorbing. Ananda Kishore, Maya, Nirupama are full-sized portraits suffering no weakness in either colour or line. Mr. Bose's style is dignified yet subtle and keeps the reader enthralled.

**ডক্টর সুনীতিকুমার চট্টোপাধ্যায়**—শ্রীযুক্ত মনোজ-বসুর "ভুলি নাই" উপন্যাস পড়িয়া বড়ই ভাল লাগিল। ভারতবর্ষে রাষ্ট্রীয় আন্দোলন ও স্বাধীনতার সংগ্রামের ইতিহাসে, এই শতকের ( খ্রীষ্টীয় কুড়ি শতকের ) প্রথম ও দ্বিতীয় দশকের বিপ্লববাদীদের একটা লক্ষণীয় স্থান আছে। দেশের মধ্যে প্রবল-প্রতাপ বিদেশী রাজশক্তির বিরুদ্ধে দাঁড়াইয়া যাঁহারা আত্মাহুতি দিয়াছিলেন, তাঁহাদের অনুসৃত নীতি এবং কার্য্য-পদ্ধতি সম্বন্ধে মতভেদ থাকিতে পারে; কিন্তু তাঁহাদের আকুলতাময় দেশহিতৈষণা, স্বাধীনতার জন্য তাঁহাদের দুর্দমনীয় আকাঙ্ক্ষা এবং তাঁহাদের অসমসাহসিকতা সম্বন্ধে সন্দেহের লেশমাত্র অবকাশ নাই। ভারতবর্ষের নিপীড়িত প্রাণহীন মৃতকল্প জনগণের মধ্য হইতে এইরূপ উদ্দাম এবং অদম্য প্রাণ ও সাহসের উদ্ভব কি করিয়া হইল, তাহা এক বিস্ময়কর ব্যাপার! এক পুরুষ আগেকার

বোমারু বিপ্লবীদের আজকালকার ছেলেমেয়েরা দেখে নাই, তাঁহাদের কথা শুনে নাই। হয়তো ঐতিহাসিকের দ্বারা সে যুগের সত্য ইতিহাস লেখার সময় এখনও হয় নাই, যদিও উপেন্দ্র, বারীন্দ্র, হেমচন্দ্র প্রমুখ পূর্বতন বিপ্লবীরা আংশিকভাবে তাঁহাদের নিজ নিজ জীবনকাহিনী প্রকাশিত করিয়া গিয়াছেন। কিন্তু তাঁহাদের যুগের কথা সাহিত্যিকের দৃষ্টি এড়াইবার নহে; এবং নিপুণ কথাশিল্পী শ্রীযুক্ত মনোজ বসু ইঁহাদের কথায় কিছু কিছু আভাস লইয়া যে চরিত্র-চিত্রণ ও মনোভাব বিশ্লেষণ করিয়াছেন বাঙ্গালা কথা-সাহিত্যের ক্ষেত্রে তাহা চিরস্থায়ী হইয়া থাকিবে। দেশকে স্বাধীন করিবার দুর্বার চিন্তার ধুনী বুকের মধ্যে অহরহঃ জ্বালাইয়া রাখিয়া যাঁহারা চলাফেরা করিতেন, এই চিন্তার আগুনে যাঁহারা ব্যবহারিক পাপপুণ্যের বিচার এবং মনের কোমল বৃত্তি—স্নেহ-মমতা ভালবাসা এই দুইই যাঁহারা আহুতি দিতে চাহিয়াছিলেন, তাঁহারাও যে শেষ পর্য্যন্ত অদ্ভুতকর্মা হইলেও মানুষই ছিলেন, অনপনেয় মানবধর্মের কারণ তাঁহারাও যে সুখ-দুঃখ হাসি-কান্না মায়া-মমতার গণ্ডীর মধ্যেই নিজেদের ধরা দিয়া ফেলিতেন, তাহা সুগভীর অনুকম্পার সঙ্গে সার্থকভাবে গ্রন্থকার দেখাইতে সমর্থ হইয়াছেন। সহৃদয় অনুভবী পাঠককে ত্যাগের আত্মবলিদানের এবং সঙ্গে সঙ্গে মানবধর্মিতার কতকগুলি মর্মস্পর্শী চিত্রণ অভিভূত করিবে। যথার্থ ট্রাজিক নাটকের উপযোগী রসের আস্বাদনও এই বই হইতে তিনি করিতে পারিবেন। এই বইয়ের যে সমুচিত আদর হইয়াছে শুনিতেছি, তাহাতে বাঙ্গালী পাঠকসমাজকে অভিনন্দিত করিতে ইচ্ছা হয়।

**কথা-সাহিত্যিক বিভূতিভূষণ মুখোপাধ্যায়**—'ভুলি নাই' পড়িলাম। জানি না, আপনার জীবনের সঙ্গে কতটা সম্বন্ধ ঘটনা ও চরিত্রগুলির, তবে অক্ষরে অক্ষরে দরদ যেন উছলিয়া পড়িয়াছে। প্রাসঙ্গিক ক্রমে বলা চলে—এই দরদ আপনার লেখার জীবন-রস।...বইয়ে প্রত্যেক চরিত্রটি নিজের জগতে সম্পূর্ণ—আশা-নিরাশা দিয়া গড়া নিজের নিজের জগতে। আর একটা জিনিষ বইটির মধ্য দিয়া ফুটিয়া বাহির হইয়াছে—সেটা আশার আলো—এত সহানুভূতির সহিত লেখা যে মনে হয়—শত ট্রাজেডির মধ্যেও তাঁদের আশার কথাটাই বড়। শেষ অধ্যায়ে যেখানে আপনি এ কথাটাকে স্পষ্ট করিয়াছেন সেখানটার কথা বলিতেছি না। আমি বলিতেছি, কলমের গুণে, না বলার চেষ্টা সত্ত্বেও যেখানে সেখানে এই কথা ফুটিয়া বাহির হইয়াছে—সমস্ত বইখানির মূল রস হিসাবে।

**Behar Herald :**—No new introduction is necessary of Monoj Bose's literary talent. He is a past-artist. Bengali-knowing literary public who are interested in our literature know him full well. His 'Bana Marmar.' 'Narabandh'. 'Prithibi Kader' and 'Debi Kishori' have already stored for him a bag of reputation which will for a long time stand as an object of envy for the so-called Burgeoise entrantees in our literature.

Bhuli Nai is a novel dealing with revolutionary characters of whom Kuntalda is hero. Kuntalda is no dreamer—he is a man of action, of speed and of scientific outlook. He knows full well that speeches, meetings and resolutions are of no avail, strenuous nervous effort and immense sacrifice are necessary for emancipation of the mother-country and for creating a strong foothold for the future children of India. Kuntalda is the central rod round which other revolutionary characters rotate and the success of Kuntalda was deemed by all their own success. Kuntalda to them and to us as well is not only the hero and leader but a true son of Mother India—India that is, and that will be. **Kuntalda is the ideal not of present but of future as well ; say, for all time....**

# দুঃখ-নিশার শেষে ( ২য় সং )

পাঁচ মাসে প্রথম সংস্করণ নিঃশেষিত। দাম দুই টাকা।

**শ্রীসজনীকান্ত দাস**—( যুগান্তর ৭।৪।৫১ ) যাঁহারা 'বন-মর্ম্মর' 'নর-বাঁধ' 'দেবী-কিশোরী' যুগের রোমাণ্টিক মনোবৃত্তি-সম্পন্ন শিল্পী মনোজ বসুর লেখার সহিত পরিচিত, তাঁহারা গত তিন-চার বৎসরের মধ্যে প্রকাশিত তাঁহার গল্প ও নাটক-গুলিতে পূর্ব্বতন দৃষ্টিভঙ্গী ও আদর্শবাদের পরিবর্ত্তন দেখিয়া বিস্ময় বোধ করিবেন। 'পৃথিবী কাদের' পুস্তকে মনোজবাবুর এই আধুনিক দৃষ্টিভঙ্গী সর্ব্বপ্রথম সুস্পষ্ট হইয়া উঠে; তিনি স্বপ্নবিলাস পরিত্যাগ করিয়া এই ধূলামাটির পৃথিবীতে অবতীর্ণ হইয়া দলিত পিষ্ট সর্ব্বহারা মানুষের সুখদুঃখের কথা অত্যন্ত সহানুভূতির সঙ্গে তাঁহার পাঠকদের কাছে নিবেদন করেন। তাঁহার মতবাদ তাঁহার নিজস্ব, অন্তরের গভীর বেদনা হইতে উদ্ভূত, সর্ব্বপ্রকার ইজ্‌ম-নিরপেক্ষ। এই কারণে তাঁহার লেখা পড়িতে

আমাদের শিল্পবোধ ক্ষুণ্ণ হয় না, রসোপভোগের সঙ্গেই তাঁহার উদ্দেশ্যকে আমরা স্বীকার করিতে পারি।

বর্ত্তমান গল্পসংগ্রহে মনোজবাবুর এই আধুনিক দৃষ্টিভঙ্গীর চরম বিকাশ পরিলক্ষিত হইল। সকল গল্পই আমাদের এই বাঙ্গালী জীবনের বাস্তবকঠিন ও বিচিত্র সমস্যার পরিচয় ও সমাধানমূলক সুখপাঠ্য গল্প। আমাদের দুঃখ-নিশার সমাপ্তির দিকেই এগুলির লক্ষ্য। গল্পগুলি শুধু আমাদিগকে আনন্দ দেয় নাই, আমাদেরই এই মাটির পৃথিবীতে অতি পরিচিত মানুষ ও সমাজের মধ্যে আমাদের রসবস্তুর সন্ধান দিয়া আমাদিগকে পরিণাম সম্বন্ধে ভাবাইয়া তুলিয়াছে। এই মন্বন্তরের দিনে সাহিত্যরস ও বাস্তব প্রয়োজনের সামঞ্জস্য বিধানের জন্য মনোজবাবুকে আমার আন্তরিক কৃতজ্ঞতা জানাইতেছি।

**প্রবাসী**—( আষাঢ়, ১৩৫১ ) কাহিনীগুলি সর্ব্বহারা কৃষক ও মধ্যবিত্ত শ্রেণীর দারিদ্র্যের দুঃখ-দুর্দ্দশা লইয়া রচিত। ধনবৈষম্যে সমাজ-ব্যবস্থার কলুষ কতদিকে এবং কত ভাবেই না আত্মপ্রকাশ করিয়া মানুষের জীবনকে পঙ্গু করিয়া দিতেছে—এগুলিতে তাহা নিপুণ ভাবে উদ্ঘাটিত হইয়াছে।

মনোজবাবু শক্তিমান লেখক। অনুভূতি তাঁহার তীব্র, মন দরদী, এই দরদ কোন কোন ক্ষেত্রে ভাববিলাসে পর্য্যবসিত হইয়া এক শ্রেণীর পাঠকচিত্ত বিনোদন করিয়া থাকে। মনোজবাবু সে চেষ্টা মাত্র করেন নাই। গল্প পড়িতে পড়িতে মনে হয়, কৃষক-জীবনের সহিত তাঁহার প্রত্যক্ষ যোগ আছে। তাই তাহাদের আচার-ব্যবহার, আশা-আকাঙ্ক্ষা দুঃখ জাড্য মূঢ়তা মিশাইয়া বেদনা-জ্বালাময় ছবি আঁকিতে পারিয়াছেন। এই বেদনা কোথাও ঘটনা-বিন্যাসে কোথাও সংলাপে কোথাও বা মন্তব্যের দ্বারা পরিস্ফুট হইয়াছে। ভূমি ও অন্ন-বঞ্চিতের জ্বালা কোন কোন গল্পে এত তীব্র হইয়া ফুটিয়াছে যে, আখ্যানভাগকে অতিক্রম করিলেও গল্প-রস-বিচ্যুত মনে পীড়া জন্মায় না।

**Amrita Bazar Patrika** (28. 5. 44) The short stories under review mark the mental evolution of a highly sensitive writer Before an overwhelming social tragedy he seems to be ashamed of so long riding the high horse of pure literature and he frankly subordinates his art to propaganda. If he errs he errs on the side of truth. He deserves our deepest sympathy as an artist who

torn from the moorings of the past is struggling to adjust himself to new conditions of life. When the turbulence of transition has settled down and art has come to its own in life, these martyrs will be gratefully remembered as harbingers of a new intellectual order.

তা অত্যন্ত দুর্লভ। অমৃতবাজার পত্রিকা বলেছেন—It is a departure in the fiction-literature of the province—ইহা অতিশয়োক্তি নয়। দ্বিতীয় সংস্করণে বাঁধাই ও প্রচ্ছদপট অতি অভিনব হয়েছে। দাম দেড় টাকা।

**Amrita Bazar Patrika** :—As the title of the book suggests Mr. Bose—a reputed writer—has tried herein and in course of five other vivid and illuminating stories to look at the eternal question of "Haves" and "Have-nots"....

Mr. Bose's treatment of the subject is artistic and readers will find in the volume—a lively and vigorous study of Bengal's rural problem—cent per cent refreshing. **It is a deparure in the fiction literature of the province.** The first story...culminates in the couple absconding from their native village. But before they do so they enjoy the malicious pleasure in setting their cottage, in building which they spent their all energy, to fire. On the road to No Man's Land Saudamini is bitter but is not "proletarian". She curses her lot and says that next time when she would be face to face with her Creator she would demand from Him an answer—if the earth has been divided amongst others why do You send us there ?—a typically Indian answer to the most topical and perplexing question that humanity has ever been faced with.

Mr. Bose's style is sensitive and poetic and never does he commit the fatal mistake of taking sides and so the readers' sympathy remains where the anthor intends them to rest.

**আনন্দবাজার পত্রিকা**—....দরিদ্র মধ্যবিত্ত শ্রেণীর জীবন লইয়া বহুলোক নাড়া-চাড়া করিয়াছেন ও করিতেছেন, কিন্তু বাংলার কৃষক-জীবন লইয়া খুব বেশী লেখক আজ পর্য্যন্ত লেখনী ধারণ করেন নাই। মনোজবাবু যে বহু-কর্ষিত পথে না যাইয়া নূতন ক্ষেত্রের সন্ধানী হইয়াছেন, ইহাতে আমরা আনন্দিত হইয়াছি।... আলোচ্য বইখানি হাতে লইলেই বইখানার নাম প্রথমে পাঠকের দৃষ্টি আকর্ষণ করিবে। সমাজের মর্ম্মমূলে আজ যে প্রশ্ন জাগিয়াছে, এই নামটুকুর মধ্য দিয়া লেখক সেই প্রশ্নকেই রূপ দিতে প্রয়াস পাইয়াছেন।

সৌদামিনী অশিক্ষিত দরিদ্র কৃষকের বউ হইলেও অসাম্যের বিরুদ্ধে আজ জগতে

যে আন্দোলন মাথা তুলিয়াছে, তাহার ঢেউ তাহার বুকেও আসিয়া লাগিয়াছে। ঘটনাকে বিশ্লেষণ করিয়া দেখিবার শক্তি তাহার নাই, কিন্তু চিন্তা করিবার তাহারও একটা প্রণালী আছে।...মাটির সঙ্গে যে কৃষক-জীবনের একটা অচ্ছেদ্য সম্বন্ধ আছে, মনোজ বাবু তাহা সফলতার সহিত দেখাইতে পারিয়াছেন।...মানুষের হৃদয়ের উপর গল্পগুলি গভীর ছাপ রাখিতে পারিবে, এ বিষয়ে আমরা নিঃসন্দেহ।

# নূতন প্রভাত (২য় সং)

বাংলার প্রথম প্রগতি-নাট্য। হিন্দু-মুসলমান ও কৃষক-জমিদার সমস্যা নবীনতম চিন্তার আলোকে দেখান হয়েছে। যাঁরা গণচেতনা উদ্বোধনে প্রয়াসী, মহাচীনের মতো—রাশিয়ার মতো সর্বত্র এই নাটকের অভিনয় করবেন। দাম দেড় টাকা।

**শ্রীঅহীন্দ্র চৌধুরী**—মনোজ বাবু যে নূতনত্ব করেছেন, তা গতানুগতিক নাটকীয় প্রথা নয়। এই ধরণের প্রচেষ্টার তিনি মুখপাত করলেন বলতে হবে।

**শ্রীনরেশচন্দ্র মিত্র**—'নূতন প্রভাত' নাট্যসাহিত্যে যুগোপযোগী অবিস্মরণীয় অবদান। হিন্দু ও মুসলমানের এক স্বার্থ—এই ছবি নাটকে সুনিপুণ ভাবে চিত্রিত হয়েছে। নাটকের প্রত্যেকটি চরিত্রই জীবন্ত। এই ধরণের নাটকেরই আমরা কতকাল ধরে প্রত্যাশা করছি। সর্ব্বত্র এই নাটকের অভিনয় হোক।

**শ্রীনির্ম্মলেন্দু লাহিড়ী**—হে নিপুণ শল্যবিৎ, অস্ত্রোপচার আপনি যথাযথ স্থানেই করিয়াছেন। ব্যথা পাইয়াছি প্রচুর। চক্ষু জলে ভরিয়া গিয়াছে, কিন্তু ক্ষত আরোগ্যান্তে নূতন স্বাস্থ্যলাভের প্রত্যাশায় আপনাকে ধন্যবাদ না দিয়া পারি না—শুদ্ধ আমার পক্ষ হইতেই নয়—সমগ্র দেশবাসীর পক্ষ হইতে।

**ডক্টর সুনীতিকুমার চট্টোপাধ্যায়**—পৃথিবীতে আবহমান কাল ধরিয়া মানুষ মানুষকে স্বার্থপর ভাবে নিজের কাজে লাগাইয়াছে—কোথাও অজ্ঞানে, কোথাও সজ্ঞানে। অজ্ঞানেই হোক বা সজ্ঞানেই হোক, এই স্বার্থপরতার সূত্র ধরিয়া, আধুনিক বিচার অনুসারে, মানুষকে দুটী শ্রেণীতে ফেলা যায়—যাহারা প্রত্যক্ষ বা পরোক্ষভাবে পরের মাথায় কাঁঠাল ভাঙ্গে, আর যাহাদের মাথায় কাঁঠাল

ভাঙ্গা হয়। আধুনিক কালে বিজ্ঞানে ও বিদ্যার যুক্তি ও কৌশলে এই ব্যাপার অতিশয় ভয়াবহ রূপ ধারণ করিয়াছে, এবং কেবল যে এক সমাজের মধ্যে মানুষ মানুষকে বা মানুষের একদল আর একদলকে এইভাবে শোষিত ও নিপীড়িত করিতেছে তাহা নহে, জাতিগতভাবে একটি জাতি সমগ্র আর একটি জাতির উপর এই ধরণের অত্যাচার চালাইতেছে। সাম্যবাদের কৃতিত্ব এইখানে, যে স্বার্থান্ধ শোষক ও নিপীড়ক মানুষ ও জাতির মুখের মুখস এই মতবাদ খুলিয়া দিয়াছে; এবং শোষণ-নীতির স্বরূপ প্রকাশ করিয়া দিতে নিপীড়িত জাতির মুক্তিকামীদের চেষ্টাও কম কার্য্যকর হয় নাই। শোষণনীতি নিজের পথ নিষ্কণ্টক রাখিবার জন্য সব-কিছুরই সাহায্য লইয়াছে, লইতেছে, এবং লইবেও; ধর্ম ইহাদের কাছে একটি অতি সহজ-লভ্য এবং শক্তিশালী আবরণ, বিশেষতঃ যদি মূর্খ এবং অসহায় শোষিত জনগণের মধ্যে শিক্ষার আলোকের পরিবর্তে ধর্মান্ধতার অন্ধকার বিদ্যমান থাকে। সত্য কথা বলিতে গেলে, ধর্মের খোলস পরিয়া থাকিলেও এবং স্বার্থান্ধতায় সেই খোলসকে সত্য বস্তু বলিয়া বিশ্বাস করিলেও, ধর্মধ্বজী শোষকগণ বিভিন্ন প্রকারের ধর্ম ( অথবা রাষ্ট্রনীতি ) মানিলেও, ইহাদিগকে সমধর্মী বা এক জাতির মানুষই বলিতে হয়। আজকাল পৃথিবীর অন্য দেশের মত ভারতবর্ষে এবং বাঙ্গালাদেশেও এই শোষক জাতির লোকদের একটি প্রবল দল ধর্মকে উপলক্ষ করিয়া দেশের মূক ও অক্ষম মানুষদের নিজের কাজে লাগাইতেছে। বিভিন্ন দৃষ্টি-কোণের এবং বিভিন্ন মানসিক প্রবণতার কারণে, পিতা ও পুত্র, ভ্রাতা ও ভ্রাতা কোনও কোনও স্থলে আর এক জাতির থাকিতে পারিতেছে না। মানুষের মনে নানা সূত্র অতি জটিলভাবে মিলিত হইয়া কাজ করে; কিন্তু সব জট খুলিয়া আসল মনটি বাহির হয়, যখন মানুষ স্বার্থকে ( বিশেষ করিয়া অন্যায্য স্বার্থকে ) ছাড়িতে বা তাহাকে আঁকড়াইয়া ধরিতে চায়। এই সব সমস্যা আমাদের এই যুগে এত প্রবলভাবে দেখা দিয়াছে, যে তাহা আমাদের সত্যকার সাহিতিকদের সকলকেই কিছু না কিছু নাড়া দিতেছে। শ্রীযুক্ত মনোজ বসুর চিন্তায় এই অবস্থার প্রতিক্রিয়া সম্প্রতি তিনি "নূতন প্রভাত" নামক মনোজ্ঞ নাটকখানিতে প্রকাশ করিয়াছেন। এখানে রাষ্ট্রশক্তির মারফৎ কার্য্যকর জাতীয় শোষণ-নীতির পাশে, দেশের চিরাচরিত রীতিতে জমিদারী-পদ্ধতির অপকৃষ্ট বিকারের ফল-স্বরূপ অন্য প্রকারের শোষণ নীতি এবং সঙ্গে সঙ্গে ধর্মের দোহাই পাড়িয়া ইহাদেরই সহোদরা অন্য আর এক ধরণের শোষণ ও দলন নীতি—এই সমস্তকেই নিপুণ তুলিকায় নাট্যচিত্রে দেখানো হইয়াছে।



এই সকল সমস্যা ও অত্যাচারের বিপক্ষে যে যুবশক্তি দাঁড়াইয়াছে ও জনশক্তিকে উদ্বোধিত করিবার চেষ্টা করিতেছে, তাহারও সার্থকচিত্র তিনি আঁকিয়াছেন। ইংরাজী প্রভৃতি ইউরোপীয় ভাষায় এই সব সমস্যা—আধুনিক জীবনের অতি সত্যকার সমস্যা—লইয়া রচিত ভাল ভাল নাটকের অভাব নাই। কিন্তু বাঙ্গালা ভাষায় এই ধরণের নাটকের নিতান্ত অপ্রাচুর্য্য—অন্ততঃ আমি এই প্রকার সমস্যা লইয়া ও এইভাবের সত্যদিদৃক্ষা ও সাহসের সঙ্গে লেখা নাটক বাঙ্গালায় পড়ি নাই। অভিনয়ে এইরূপ নাটকের সাফল্য ও সার্থকতা হইবেই ; তবে যাঁহারা স্বার্থ ও শান্তি, নিজেদের প্রতিষ্ঠা ও ধর্ম দুই জড়াইয়া ফেলিয়াছেন, এ ধরণের নাটক তাঁহাদের পীড়া দিবে।

মনোজ বাবুর নাটকের চরিত্রগুলি ঠিক যেমনটি হওয়া উচিত তেমনি হইয়াছে। The way to Hell is paved with good intentions—নরকের পথটা সাধু সঙ্কল্পে মোড়া ; এই উক্তির সার্থকতা পাই কতকটা জমিদার মহেশ্বরের চরিত্রে। তবে জমিদারদের মধ্যে অত্যাচার করিবার শক্তিও বিলুপ্ত হইতেছে ; আগেকার মত দোর্দণ্ড-প্রতাপ শক্তিশালী জমিদার আর নাই, তাঁহারা মহেশ্বরেরই মত শাসক-শক্তির সাহায্য লইয়া আইনের মার-পেঁচের মধ্যে ফেলিয়া প্রজাদের শায়েস্তা করিবার চেষ্টা করেন। Nobless Oblige—পিতৃপুরুষের চারিত্রিক মহত্ত্ব মহেশ্বর যে বুঝিতে পারেন না তাহা নয়। কিন্তু তাঁহার অনুচর হলধর-চরিত্রটীও অতি খাঁটি জিনিষ—lackeydom অর্থাৎ পরপ্রসাদপুষ্ট খ-বৃত্ত জীবের মতিগতি এই চরিত্রে বেশ ফুটিয়া উঠিয়াছে। আমিনুল হককে আমরা সহজেই সব জায়গায় ধরিতে পারি। এবং রহিম বাঙ্গালাদেশে ভস্মাচ্ছাদিত বহ্নির মত নানা স্থানে বিদ্যমান আছে বলিয়াই আমরা এখনও ভগ্নোৎসাহ হই নাই। শশাঙ্ক ও মায়ের চরিত্রে যে আদর্শবাদের প্রতিষ্ঠায় দুঃখবরণের চিত্র দেখিতেছি, তাহা এই অভিশপ্ত বাঙ্গালাদেশে বিধাতার একমাত্র আশীর্ব্বাদ ; এবং অরুন্ধতী-প্রবীরের মত ভাবুক ও সত্যদর্শী তরুণবয়স্ক পাত্রপাত্রী আশা করি দেশ হইতে এখনও অন্তর্হিত হয় নাই। মোটের উপর, "নূতন প্রভাত" একখানি যুগোপযোগী নাটক, সত্যদৃষ্টি ও সত্যভাষণের উপর ইহার প্রতিষ্ঠা।

**শ্রীসত্যেন্দ্রনাথ মজুমদার**—(অরণি, ২৫শে ফেব্রুয়ারি, ১৯৪৪)...নবনাট্য আন্দোলন সহর হইতে পল্লীতে ছড়াইয়া পড়িলে সমাজ-জীবনের বিবর্ত্তনের গতিকে দ্রুত করিবে। বাঙ্গালার শক্তিশালী লেখকগণ এই শ্রেণীর নাটক রচনা করিবার দায়িত্ব নিশ্চয়ই গ্রহণ করিবেন। আমরা দেখিয়া সুখী হইলাম, সুসাহিত্যিক এবং

ঔপন্যাসিক শ্রীমনোজ বসু এইকার্য্যে অগ্রসর হইয়াছেন। 'নূতন প্রভাত' তাঁহার এই ধরণের প্রথম নাটক। গণ-আন্দোলনের পটভূমিকায় পল্লীর কৃষক-জীবনের সমস্যা লইয়া নাটকখানি রচিত। প্রগতিশীলতার সহিত রক্ষণশীল গতানুগতিকতার দ্বন্দ্ব—সংস্কৃতিবান বৈপ্লবিকভাবে অনুপ্রাণিত শিক্ষিত যুবকদের নেতৃত্বে শ্রেণীস্বার্থ-সচেতন কৃষকশ্রেণী সাম্প্রদায়িকতার মোহমুক্ত মন লইয়া কিভাবে স্বাধিকার রক্ষা ও অর্জ্জন করিতে পারে—ইহাই নাটকের মর্ম্মবস্তু। জমীদার, দারোগা, গোমস্তা, সরকারি উকীল প্রভৃতি চরিত্রগুলি এত বাস্তব হইয়া ফুটিয়াছে যে, ইহাদের অনায়াসেই চেনা যায়। নীচতা, ভণ্ডামি, স্বার্থলোভ, চরিত্রভ্রষ্টতার বিরুদ্ধে জাগ্রত সমাজ-মনের অভিমান ও অভিযান ঘটনার ঘাত-প্রতিঘাতে যে ভাবী সমাজের ইঙ্গিত নাট্যকার অঙ্কিত করিয়াছেন, অন্ধকার ক্লিষ্ট পল্লীজীবন তাহারই প্রতীক্ষা করিতেছে।...অভিনয়োপযোগী ভাষার চাতুর্য্যে পাঠকের (এবং দর্শকদেরও) মনে কৌতূহল শেষ পর্য্যন্ত জাগ্রত থাকে। Type চরিত্র সৃষ্টিতে মনোজবাবু যে কৃতিত্বের পরিচয় দিয়াছেন, তাহাতে আমরা আশান্বিতচিত্তে তাঁহার নিকট এই শ্রেণীর আরও নাটক প্রত্যাশা করিব। কৃষক-সমাজে অন্যায় ও দীর্ঘস্থায়ী অবিচার ও শোষণের বিরুদ্ধে ন্যায়বুদ্ধি ও সঙ্ঘশক্তি জাগ্রত করিতে এই শ্রেণীর নাটকের উপযোগিতা রহিয়াছে, ইহা বলাই বাহুল্য।

**Amrita Bazar Patrika**—Sj. Monoj Basu has already made his name as a delighiful writer of fiction with special aptitude for delineating village life. He has acute observation, large fund of sympathy and idealism. In the result he has acquired a thorough understanding of the true nature of the problems and the agitations of our workers on the soil. In this drama, **which we believe is the first of its kind**, he has painted a flaming picture of the awakening among our agricultural classes and their struggle against the deep-rooted and traditional oppression of landlordism. The hero of the drama is Sasanka, a worker among the masses, who returns from prison with broken health to find the landlord of the village a relation and a man belonging to the same class of society, more determined in his tyrannical activities. There is communalist propaganda among the peasants, to make matters worse. The conflict which is thus precipitated ends in the death of the hero

from assault by the landlord's men. This is a problem play and underlines the proposition that Hindu and Muslim interests are basically identical, being economic in fundamental character. **In courage of portrayal, realism and swiftness of action this drama has achieved a high watermark of merit.** (5. 3. 1944).

**যুগান্তর**—সুপরিচিত কথাসাহিত্যিক ও নাট্যকার মনোজ বসুর এই নূতন নাটকটি সাহিত্য-পাঠক এবং নাট্যামোদী সম্প্রদায় কর্তৃক সাদরে গৃহীত হইবে হিন্দু-মুসলমান সমস্যার পটভূমিতে দেশের বাস্তব দুঃখ-দৈন্যের স্বরূপ নিপুণভাবে। উদ্ঘাটিত করিয়া লেখক তাহা দূরীভূত করিবার পন্থা দেখাইয়াছেন—কিন্তু সেই প্রত্যক্ষ উদ্দেশ্যকে ছাপাইয়া ইহার নাটকীয় রস ও সুষমাই বড় হইয়া ফুটিয়াছে। পেশাদার ও সৌখীন রঙ্গমঞ্চ এই নাটকের অভিনয় করিলে তাহা একাধারে দেশে যেমন নূতন চিন্তা-বিস্তারের, তেমন উন্নত রুচির নাটকাভিনয় প্রবর্ত্তনের সহায়ক হইবে। বইটির বহুল প্রচার কাম্য। ( ২৬।৩।১৯৪৪ )

# প্লাবন ( ২য় সং )

তিন অঙ্কে সমাপ্ত আধুনিক নাটক। নটসূর্য অহীন্দ্র চৌধুরীর নেতৃত্বে 'নাট্য ভারতী'র পূর্ণ প্রেক্ষাগৃহে বহু দিন এই নাটক অভিনীত হয়েছে। পল্লী-অঞ্চলে অভিনয়ের সুবিধার জন্য নাটকে পৃথক নির্দেশ দেওয়া আছে। সাহিত্য হিসাবেও অবিস্মরণীয়। দাম দেড় টাকা।

**যুগান্তর** ( ২২শে আগষ্ট, ১৯৪১ )—নাট্যভারতীর নবতম অবদান খ্যাতিমান সাহিত্যিক মনোজ বসুর 'প্লাবন'। নাটকের সংবেদনশীলতা ও লিপি-চাতুর্য্যে সুদক্ষ শিল্পিমণ্ডলীর সুন্দরের সাধনার মাঝে নব নব বিস্ময়ের উন্মোচন রসপিপাসুদের মনে গভীর রেখাপাত করিয়াছে। অজানার উদ্ঘাটনে কৌতূহলী দর্শকদের আবিষ্ট করিয়াছে।...জমিদারের শোষণে প্রজার মর্মপীড়াজাত সদ্য-লব্ধ চেতনার মাঝে কৃষকের স্বকীয় দাবী প্রতিষ্ঠার উন্মাদনা, কৃষককর্মী কমলেশের প্রতি শহরের কৃত্রিম জীবন-যাত্রায় অভ্যস্ত বিলাস-পালিতা জমিদার-কন্যা সবিতার বিরূপ মনোভাব ঘনিষ্ঠতায় আশা-উজ্জ্বল রূপান্তর, কমলেশের জাদু-স্পর্শে পল্লীর স্বচ্ছন্দ জীবনের প্রতি সবিতার মমত্ব-বোধ, দিক্-ভাসানো প্লাবনের ভয়াবহ নৃশংসতা নাটকের কাহিনীকে

উজ্জ্বল করিয়া তুলিয়াছে। সমাজ-কাঠামোর প্রাণহীন কৃত্রিমতার প্রতি ব্যঙ্গের কশাঘাত ও নিপীড়িত জনগণের দুঃখ-মোচনের ঐকান্তিকতা লীলায়িত হইয়া নাটকখানির মর্য্যাদা বৃদ্ধি করিয়াছে।...

# বনমর্ম্মর (২য় সং) নরবাঁধ (২য় সং)

'বনমর্ম্মর' ও 'নরবাঁধ' সম্বন্ধে পরিচয় দেওয়া নিষ্প্রয়োজন। বাংলা-সাহিত্যের অন্যতম শ্রেষ্ঠ নিদর্শন হিসাবে বই দু-খানি সর্বত্র সমাদৃত। 'বনমর্ম্মর'-এর প্রথম সংস্করণ প্রবাসী কার্য্যালয় থেকে ছাপা হয়; এই প্রথম-লেখা বইয়ের সঙ্গে সঙ্গেই লেখক সাহিত্য-ক্ষেত্রে স্থায়ী প্রতিষ্ঠা লাভ করেন।

বই দু-খানার প্রথম সংস্করণ বহুকাল নিঃশেষিত হয়েছিল। আমরা পুনর্মুদ্রণ করেছি। 'নরবাঁধের' অনেক অংশ পুনর্লিখিত ও পরিবর্ধিত হয়েছে। বনমর্ম্মরের দাম ২।০; নরবাঁধের দাম ১৸০। কয়েকটি মাত্র সমালোচনার সামান্য অংশ নিয়ে উদ্ধৃত হল—

## বনমর্ম্মর সম্বন্ধে—

**Shree Guru Saday Dutt**—To read Manoje Basu's short stories is to feel unmistakably that a new force has emerged in the sphere of Bengali fiction. We have been treated to a plethora of sickly sentimentality and didacticism, a surfeit of shameless sensuality and sexualism, veiled and unvelied and an insensate craze for novelty for the sake of novelty and tor studied mysticism in thought and language. Here we find a different article; clarity of conception, forcefulness of delineation and fidelity to life—the very flesh and blood and bone of healthy fiction you have here in abundance; you have happy turn of idea in expression and the sparkling flash of dialogue too in refreshing profusion;—but what is more important—you have also the enchanting atmosphere of romance and above all and to crown all—a pervading spirit of lofty idealism which comes as a healing balm of the soul.

A delightfully unstudied simplicity of diction, an innate sincerity of emotion and a vivid and true-to-type character-delineation meet you here at every turn,—while instead of a laboured attempt at psycho-analysis, which is the prevailing fashion of the day, you

have lightning touches of dialogue and expression which reveal to you in a flash the hopes and fears, the strength and weakness and the beauty, sweetness and simplicity of soul of the men and women who people this dear land of Bengal. In short, you have here a truly national story-teller who promises to give you the very stuff that your soul and the nation's soul is yearning for to-day.

I cannot vouch for what you want, but for my part I cry—give me Bankim, give me Sarat, but after that—for God's sake give me Manoje !

**পরিচয়**—যে retrospect, চিন্তার গভীরতা এবং মনের বেদনা-বোধ থাকিলে লেখা চিরন্তনের পর্য্যায়ে গিয়া পৌঁছায় তাহা মনোজ বসুর আছে।...

**প্রবাসী**—বাংলাদেশের পাড়াগাঁয়ের নদীমাঠবনের ছবি প্রবাসী বাঙালীকে home-sick ক'রে তুলবে।...

**বিচিত্রা**—সরল, অকৃত্রিম ও অনাড়ম্বর জীবনের সহস্র দুর্ব্বলতা, অতি সাধারণ জীবন-যাত্রার অতি তুচ্ছ ঘটনাবলী ও অতি সামান্য অনুভূতিগুলি লেখকের প্রাণের গভীর দরদের রাসায়নিক ক্রিয়ায় অনির্ব্বচনীয় সৌন্দর্য্যে রূপান্তরিত হয়ে উঠেছে।...

**নবশক্তি**—অত্যন্ত ছোট চরিত্রকেও অল্প কথায় এমন চমৎকার ফুটাইয়া তুলিতে যিনি পারেন, তিনি যে সুদক্ষ কথাশিল্পী এ বিষয়ে সন্দেহের অবকাশ থাকে না। ..

## নরবাঁধ সম্বন্ধে—

**প্রবাসী**—যে অতি অল্পসংখ্যক প্রতিভাবান লেখক একেবারে জয়-পতাকা লইয়া সাহিত্য-ক্ষেত্রে নামেন, শ্রীমনোজ বসু তাঁহাদেরই মধ্যে একজন। এঁর ব্রত বাংলাকে বাঙালীর কাছে পরিচিত করা। দেশের অন্তর্লক্ষ্মীর পরিচয় পাইতে হইলে যেখানে গিয়া উত্তীর্ণ হইতে হইবে, সেই মর্ম্মস্থলটির পথ লেখকের ভাল ভাবে জানা আছে।

লেখার সঙ্গে এমন একটি অপরূপ সরসতা আছে যে, যে বিস্ময় আর আনন্দের সহিত ছেলেবেলায় রূপকথা শোনা যাইত, বইখানি পড়িবার সময় তাহারই যেন একটা আবছায়া স্মৃতি স্ফীত হইয়া উঠে। চরিত্রগুলি খুব সজীব, ডাকিয়া সঙ্গে লইয়া ঘুরে...

**Dr. Nihar Ranjan Roy**—Mr. Basu's short stories furrow new ground ; they are far out of the common run...To the Bengali readers his portrayal, his characterisation and interpretation of Bengali life are as real and as much telling as anything on the face of this earth. Mr. Basu has ideas and imagination ; which he knows how to translate in simplest and clearest possible manner

into expression, that has a ring of sincerity. He has also depth of thought which does not weigh heavily on the readers. Last of all he has a fine gift of narration of a born story-teller.

**মাতৃভূমি**—(ফাল্গুন, ১৩৫১) রবীন্দ্রনাথ, শরৎচন্দ্রের পরে বাংলা-সাহিত্যে মৌলিক ছোট গল্প লিখে যে কয়জন বাঙ্গালী লেখক নিজস্ব বৈশিষ্ট্য এবং লিপিকুশলতার পরিচয় দিয়েছেন, মনোজবাবুকে নিঃসন্দেহে তাঁদের অন্যতম বলে ধরা যায়। পরলোকগত শরৎচন্দ্রের মত মনোজবাবুও বাংলার মাটির অকৃত্রিম সৃষ্টি। বাংলার পাড়াগাঁয়ের সঙ্গে তাঁর পরিচয় ঘনিষ্ঠ, যোগসূত্র নিবিড়। বাঙ্গালীর বাস্তব জীবনের ভিত্তিতে রচিত তাঁর সাহিত্য তাইবাঙ্গালী মনকে এমনভাবে নাড়া দিয়ে যায়। বাংলার শ্যামল শ্রীর মত তাঁর রচনার শান্ত মাধুর্য অতি সহজেই আমাদের হৃদয় আকৃষ্ট করে।

লেখকের অন্যান্য পুস্তকের মত 'নরবাঁধে'ও তাঁর রচনার শ্রেষ্ঠ গুণগুলোর সন্ধান পাই।...এর পটভূমিকা বেশ বড়। মাত্র পঞ্চাশ বছর পূর্বেও বাংলার গ্রামের যে ঐশ্বর্য ও শান্তির কথা আমরা শুনি, ধীরে ধীরে কি ভাবে তার মৃত্যু হয়ে, বাংলার গ্রাম বর্তমানের দুর্দশা-ক্লিষ্ট অবস্থায় এসে দাঁড়িয়েছে, লেখক তারই পরিচয় দেবার প্রয়াস পেয়েছেন। যন্ত্র-যুগের অগ্রগতির সঙ্গে গ্রামবাসীরা নিজেদের খাপ খাওয়াতে পারে নি—অথচ তার প্রভাবকেও এড়িয়ে যাওয়া সম্ভব হয় নি। এই প্রধান উপপাদ্যের সঙ্গে তিনি জুড়ে দিয়েছেন পল্লীজীবনের হিংসা ও কুশ্রীতায় বিষাক্ত পারিপার্শ্বিকের চিত্র। অথচ তাঁর লেখা প'ড়ে কোথাও মনে ঘৃণার উদ্রেক হয় না—বরং অশিক্ষিত দরিদ্র জনগণের অসহায়তায় হৃদয় বেদনা-ভারাক্রান্ত হয়ে ওঠে। এইখানেই লেখকের বৈশিষ্ট্য। তাঁর সংবেদনশীল দৃষ্টির সামনে বাংলার পল্লী-জীবনের বহিরাবরণ খুলে পড়েছে। বাংলার পল্লীজীবন উন্নত হোক—আশাবাদী লেখকের এ অভীপ্সা যেন গল্পটির সর্বাঙ্গে জড়িয়ে আছে। ..

...প্রতিটি চরিত্র সাক্ষ্য দেয় যে মনোজবাবু যে-জীবন সম্বন্ধে গল্প লেখেন, তার সঙ্গে তাঁর পরিচয় প্রত্যক্ষ এবং নিবিড়। যে অকৃত্রিম অভিজ্ঞতার থেকে তাঁর সাহিত্যের সৃষ্টি, তার অপ্রাচুর্য নেই কোথাও। . প্রতিটি চরিত্র জীবন্ত—তারা যেন আমাদের চোখের সামনেই কথা বলে ; বাংলার পল্লীজীবনের বিভিন্ন সমস্যা—তার অন্তর্নিহিত মাধুর্য এবং বহিরাবরণের কুশ্রীতা সম্বন্ধে আমরা সজাগ হয়ে উঠি। 'নরবাঁধ' কে বাঙ্গালী পাঠকপাঠিকাদের তৃপ্তি বিধান করবে এবং নতুন করে দেশ সম্বন্ধে ভাবিয়ে তুলবে—এ কথা নিঃসঙ্কোচে বলা চলে।